অমার্জনীয় অপরাধের উত্তর নাই। সুলেখা নতনেত্রে নিরুত্তরে দাঁড়াইয়া রহিল।

প্রশান্ত বলিল, "এ-সব কথা পরে হ'লেও চলবে। এখন ও-বাড়ির কথা ভেবে কি করা যেতে পারে, তাড়াতাড়ি সেই পরামর্শ করুন।"

ব্যগ্রকণ্ঠে লাবণ্য বলিল, "ওগো! সে পরামর্শের সময়ও নেই! চল, সুলেখাকে নিয়ে সকলে মিলে আগে বিনয় ঠাকুরপোর বাড়ি গিয়ে পড়া যাক্।"

বিহ্বলনেত্রে লাবণ্যর প্রতি দৃষ্টিপাত করিয়া সুলেখা বলিল, "কেন, সেখানে কি হচ্ছে দিদি?"

সুলেখা কর্তৃক সম্বোধিত হওয়ার উত্তেজনায় সহসা লাবণ্য তাহার সমস্ত স্থৈর্য হারাইল। অন্তরের সকল স্থান জুড়িয়া পলে পলে সঞ্চিত ক্রোধ কটু বাক্যের রূপ ধারণ করিয়া কণ্ঠ দিয়া নির্গত হইল। উচ্ছ্বসিত স্বরে সে বলিল, "সেখানে তোমার পিণ্ডি চটকানো হচ্ছে! তোমার এই চমৎকার ব্যবহারে খুশি হ'য়ে অবনীশ বসুধাকে বিয়ে করবার ব্যবস্থা করছে!"

শুনিয়া প্রথমটা সুলেখার মুখ রক্তবর্ণ ধারণ করিল; তাহার পর ধীরে ধীরে মাথা নাড়িয়া সে বলিল, "না, না, কখনই তা হ'তে পারে না! এ একেবারে অসম্ভব! এ তুমি ভুল বলছ দিদি!"

রুষ্টনেত্রে একমুহূর্ত সুলেখার দিকে চাহিয়া থাকিয়া লাবণ্য বলিল, "ও, ভুল বলছি! অর্থাৎ সেখানে তুমি যেতে চাও না আর কি!"

সুলেখা বলিল, "যেতে চাইব না কেন? এখনি যাচ্ছি, চল। কিন্তু নিশ্চয় এ তুমি ভুল বলছ।"

... শান্ত ও লাবণ্য মনে করিয়াছিল, 'গৌরহরি' স্থানান্তরে গিয়াছে। কিন্তু ... বুঝিয়া আবির্ভূত হইবার অভিপ্রায়ে এতক্ষণ সে একটা কাছে পা... দাঁড়াইয়া নিঃশব্দে অপেক্ষা করিতেছিল। অকস্মাৎ আশীর্বাদ পেড়ে